পুরাণসংহিতা ব্যক্ত করিয়াছেন, সেই অখিলপাপনাশক ব্যাসপুত্র শুকদেবকে প্রণাম করি।

দ্বাদশ অধ্যায় সমাপ্ত।

——00——

# ত্রয়োদশ অধ্যায়।

সূত কহিলেন, ব্রহ্মা, বরুণ, ইন্দ্র, মরুত ও রুদ্র প্রভৃতি দেবতারা দিব্য স্তুতি সকলের দ্বারা যাঁহার স্তব করেন; সামবেদীরা অঙ্গ, পদ, ক্রম, ও উপনিষদের সহিত বেদ দ্বারা যাঁহার স্বরূপ গান করেন; যোগীরা ধ্যানাবস্থায় তদ্গতচিত্ত হইয়া যাঁহাকে হৃদয়ে দর্শন করেন; এবং সুরাসুরগণ যাঁহার অন্ত পান না, সেই দেবতাকে প্রণাম করি। পৃষ্ঠদেশে ভ্রাম্যমান গুরুতর মন্দর পর্ব্বতের পাষাণাগ্রের কণ্ডূয়নহেতু নিদ্রাভিভূত কূর্ম্মাকৃতি ভগবানের দীর্ঘ নিশ্বাস বায়ু তোমাদিগকে পালন করুক; সমুদ্রমন্থন অবধি অদ্যাপি যাহার সংস্কার বশতঃ স্রোতোরূপে সমুদ্রজলের বেগের যাতায়াত নিবৃত্ত হইতেছে না। পুরাণসংখ্যাসমাহার; এই শ্রীমদ্ভাগবত গ্রন্থের বাচ্য ও প্রয়োজন; ইহার দান; দানের মাহাত্ম্য; এবং পাঠাদির মাহাত্ম্য এক্ষণে শ্রবণ করুন,—ব্রহ্মপুরাণে দশ সহস্র, পদ্মপুরাণে পঞ্চ পঞ্চাশৎ সহস্র, বিষ্ণুপুরাণে ত্রয়োবিংশতি সহস্র, শিবপুরাণে চতুর্ব্বিংশতি সহস্র, শ্রীভাগবতে অষ্টাদশ সহস্র, নারদপুরাণে পঞ্চবিংশতি সহস্র, মার্কণ্ডেয় পুরাণে নয় সহস্র, অগ্নি

পুরাণে চতুঃশতাধিক পঞ্চদশ সহস্র, ভবিষ্য পুরাণে পঞ্চশতাধিক চতুর্দ্দশ সহস্র, ব্রহ্মবৈবর্ত্ত পুরাণে অষ্টাদশ সহস্র, লিঙ্গ পুরাণে একাদশ সহস্র, বরাহ পুরাণে চতুর্বিংশতি সহস্র, স্কন্দপুরাণে একাধিক শতাধিক একাশীতি সহস্র, বামন পুরাণে দশসহস্র, কূর্ম্মপুরাণে সপ্তদশ সহস্র মৎস্য পুরাণ চতুর্দ্দশ সহস্র, গরুড় পুরাণে একোনবিংশতি সহস্র, এবং ব্রহ্মাণ্ড পুরাণে দ্বাদশ সহস্র শ্লোক; এইরূপে উক্তপুরাণ সমুদায়ে চারি লক্ষ শ্লোক নিরূপিত আছে; তাহার মধ্যে; শ্রীভাগবতের অষ্টাদশ সহস্র শ্লোক কথিত হয়। পূর্ব্বে ভগবান নারায়ণ নাভিপঙ্কজে অবস্থিত ভবভীত ব্রহ্মাকে দয়া করিয় এই (ভাগবত) প্রদান করিয়াছিলেন। ইহার আদিতে, মধ্যে ও অবসানে বৈরাগ্যবর্ণনসহিত হরিলীলা-কথামৃতের বিস্তার থাকাতে ইহা দেবতাদিগেরও আনন্দকর। সর্ব্ববেদান্তসার যে আত্মৈকত্বস্বরূপ অদ্বিতীয় বস্তু, তন্নিষ্ঠ কৈবল্যই ইহার প্রয়োজন। ভাদ্র মাসের পূর্ণিমাতে হেম-সিংহাসনারূঢ় এই ভাগবত যে ব্যক্তি দান করেন, তিনি পরম গতি লাভ করেন। যত কাল অমৃতসাগর এই ভাগবত শ্রুত না হয় তত কাল পর্য্যন্ত সাধু-সমাজে অন্যান্য পুরাণ সমাদৃত হয়। এই শ্রীমদ্ভাগবত সর্ব্ব বেদান্তের সার; যে ব্যক্তি ইহার রসামৃতে তৃপ্ত, তাঁহার আর কখন ও অন্যত্র প্রবৃত্তি হয় না। নদীর মধ্যে যেমন গঙ্গা; দেবতার মধ্যে যেমন বিষ্ণু; ভক্তের মধ্যে যেমন মহাদেব; পুরাণের মধ্যে তেমনি এই। এই নির্ম্মল ভাগবত পুরাণ বৈষ্ণবদিগের অতিপ্রিয়; ইহাতে পরমহংসপ্রাপ্য নির্ম্মল অদ্বিতীয় পরম জ্ঞান গীত আছে, এবং জ্ঞানবৈরাগ্য-

ভক্তির সহিত সর্ব্ব কর্ম্মোপরম আবিষ্কৃত হইয়াছে; ইহা ভক্তির সহিত শ্রবণ, অধ্যয়ন ও বিচার করিলে লোক মুক্ত হয়। পূর্ব্বকালে যিনি এই অতুল জ্ঞানপ্রদীপ ব্রহ্মার নিকট প্রকাশ করিয়াছেন, পরে নারদ মুনিকে ও কৃষ্ণদ্বৈপায়নকে এবং যোগীন্দ্র শুকদেবকে, আর বিষ্ণুরাত পরীক্ষিৎকে কৃপা করিয়া উপদেশ করিয়াছেন, সেই শুদ্ধ, নির্ম্মল, শোকরহিত অমৃত, পরম সত্যকে আমরা ধ্যান করি। সেই সর্ব্বসাক্ষী ভগবান্ বাসুদেবকে নমস্কার করি, যিনি কৃপা করিয়া ইহা মুমুক্ষু ব্রহ্মার নিকট ব্যক্ত করিয়াছেন। সেই ব্রহ্মরূপী যোগীন্দ্র মুনি শুকদেবকেও নমস্কার করি, যিনি সংসার-ও-সর্পদষ্ট বিষ্ণুরাত পরীক্ষিৎকে মুক্ত করিয়াছেন।

পুরাণ সকলের শ্লোকসংখ্যা নির্দ্দেশ নামক ত্রয়োদশ অধ্যায়ে
দ্বাদশ স্কন্ধ সমাপ্ত।

## শ্রীমদ্ভাগবত সমাপ্ত।

---



